# পথ-চলতি

শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায়

প্রথম খণ্ড



৫-১, রমানাথ মজুমদার স্ট্রীট
কলিকাতা-৯

জীবনের পথে চ'ল্‌তে চ'ল্‌তে বহু দেশের সঙ্গে পরিচয় হ'য়েছে, বহু ঘটনায় অংশ নিতে হ'য়েছে, আর নানা চরিত্রের মানুষের সংস্পর্শে আস্‌তে হ'য়েছে। এ ছাড়া, দৈনন্দিন জীবনেও হাটে-বাটে ছোটো-খাটো নানা অভিজ্ঞতাও হ'য়েছে। যা কিছু দেখেছি, যা কিছু জেনেছি, আর যার সঙ্গেই মিলেছি—সে-সমস্তেরই একটা গভীর ছাপ বহু ক্ষেত্রে মনের মধ্যে র'য়ে গিয়েছে। অনেক জিনিসই ভুলি নি। কিন্তু যা ভুলি নি, ইচ্ছা থাক্‌লেও, তা সব-ই লেখাতে ধ'রে রাখা সম্ভবপর নয়। পথ-চল্‌তি জীবনের বড়ো আর ছোটো কতকগুলি অভিজ্ঞতার কথা, বন্ধুদের তাগিদে, মাঝে-মাঝে বিভিন্ন পত্র-পত্রিকায় গল্পচ্ছলে লিখে প্রকাশ ক'রেছি। তার-ই কয়েকটি, শ্রীমান্ অনিলকুমার কাঞ্জিলালের আগ্রহে, নোতুন ক'রে ছাপিয়ে' পরিবেষণ করা হ'ল।

মিত্র-গোষ্ঠীতে ব'সে গল্প শোনা আমার বরাবরই ভালো লাগে; আর তেমন শ্রোতা পেলে, এ-রকম গল্প করার দৌর্বল্য-ও আমার আছে। আমার এই পথ-চল্‌তি অভিজ্ঞতার গল্প অনুরাগী বন্ধুদের ভালো লাগায়, বইয়ের আকারে প্রকাশ ক'র্‌তে সাহসী হ'লুম।

প্রবন্ধগুলির রচনা-কাল বা প্রকাশ-কাল নিয়ে শ্রীমান্ অনিলকুমার একটু চিন্তায় প'ড়েছিলেন। অনেক সময় লেখা বা প্রকাশের তারিখ ঠিক-মতো ধরা যায় নি। আমি অবশ্য সে-জন্য বিশেষ চিন্তিত হই নি। কারণ, 'পথ-চল্‌তি' কথা ইতিহাস নয়—টুক্‌রো অভিজ্ঞতা মাত্র, যা দেশ-কাল-পাত্র-নিবদ্ধ হ'য়েও এ তিনের তোয়াক্কা রাখে না। ইতি ১২ চৈত্র ১৩৬৮, ২৬ মার্চ ১৯৬২ ॥

'সুধর্মা'
১৬ হিন্দুস্থান পার্ক
ক'লকাতা-২৯

শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায়

# সূচী-পত্র

পরমশ্রদ্ধাস্পদ

প্রমথ চৌধুরী ও ইন্দিরা দেবী চৌধুরানী

( ১৮৬৮-১৯৪৬ ) ( ১৮৭৩-১৯৬০ )

স্মরণে

স্নেহধন্য গ্রন্থকার ও তৎপত্নীর প্রণাম নিবেদন

# আমার ছেলেবেলার কথা

এমন কে প্রৌঢ় বা বুড়ো লোক আছেন, ছেলেবেলার কথা স্মরণ ক'রে যিনি আনন্দ না পান? অতীতের প্রতি সিংহাবলোকন ক'রে দেখ্‌লে, অনেক কিছুর অর্থ আমরা এই পরিণত বয়সে বুঝ্‌তে পারি, অতীত এখন আমাদের কাছে নোতুন রূপ, নবীন সার্থকতা নিয়ে দেখা দেয়।

আজ থেকে বছর পঞ্চাশেক আগেকার কথা ব'ল্‌ছি—যখন ইস্কুলের ছাত্র ছিলুম, তখনকার দিনের কথা। এত বছর হ'য়ে গিয়েছে, অনেক কথা ভুলে গিয়েছি, অনেক কথা আবছা-আবছা মনে আছে, আবার অনেক কথা এখনও চোখের সামনে যেন জ্বল্‌জ্বল্‌ ক'র্‌ছে।

বারো বছর বয়সে মা মারা যান—আমরা চার ভাই আর দুই বোন ছিলুম। আমার ছেলেবেলার সব চেয়ে পুরানো স্মৃতি আমার মায়ের কথা নিয়ে। মাথায় চূড়াকরা চুলের মধ্যে একটি গোল সোনার পুঁটে বাঁধা, চোখে কাজল, পায়ে রূপোর মল—আমার এ-হেন বেশের কথা আবছা-আবছা মনে আছে। আর মনে আছে, মায়ের মুখের গান, আর অবাক্‌ হয়ে তাঁর মুখের পানে তাকিয়ে' আমার সেই গান শোনা—"রাঙা পায়ে রাঙা জবা কে দিলে মা মুঠো মুঠো--দে-না মা পরিয়ে' দুটো—ঘুরে ফিরে নাচ্‌বো আমি, দেখে মা তুই হাস্‌বি কতো"—এখন মনে হয়, এ গান শুনে বুঝি-বা আমিও নাচ্‌তুম। মা চ'লে গেলেন, ইংরিজি ১৯০২ সালে, ক'লকাতায় প্লেগ হ'চ্ছিল, সেই প্লেগে। আমাদের ছয় ভাই বোনকে নিয়ে বাবা আমাদের মা আর

বাবা তুইয়ের কাজ ক'র্‌তে লাগ্‌লেন। বাবার স্নেহের, আর আমাদের ভবিষ্যৎ উন্নতির জন্য তাঁর আকাঙ্ক্ষার আর চেষ্টার অবধি ছিল না, কিন্তু তবুও তাঁকে ভয় ক'র্‌তুম, আমরা ভাই বোন সকলেই। তবে তাঁর স্নেহ যত্নের কদর ক'র্‌তুম, সেজন্য মনে প্রাণে তাঁকে শ্রদ্ধা ক'র্‌তুম, ভালো-বাসতুম। আমাদের ঠাকুরমা ছিলেন, তিনি-ই মায়ের অভাব অনেকটা পূরণ করেন, তাঁর হাতেই আমরা মানুষ হই। আর বাড়িতে ছিলেন ঠাকুরদাদা—পিতামহ। ছেলেবেলার কথা কিন্তু মনে হ'লেই, সঙ্গে-সঙ্গে ছেলেবেলায় যাঁকে হারিয়েছি সেই মায়ের কথা মনে হয়-ই। বারো বছরের বালক-জীবনের মধ্যে তাঁর যে স্নেহের স্পর্শ পেয়েছি, যে আদর-যত্নের নিদর্শন দেখেছি, তার জন্য একটা আকুলতা এসে এখনও মনকে অভিভূত করে। যেদিন ইস্কুলের বার্ষিক পরীক্ষায় প্রথম হওয়ার খবর তাঁকে জানালুম, তখন আমার বয়স নয় বৎসর হবে, মায়ের চোখে মুখে সে কী আনন্দ দেখেছিলুম—সে আনন্দ আমার শিশু-মনকেও ভ'রে দিয়েছিল—মা খুশী হ'য়েছেন, এইতেই আমার পরীক্ষায় প্রথম হওয়া যেন সার্থক হ'য়েছিল।

আমাদের ছিল গরীব মধ্যবিত্ত সংসার। বাবা তখন মাত্র ৪০ টাকা মাইনেতে এক ইংরিজি সদাগরী-আপিসে চাকুরি ক'র্‌তেন—উদয়-অস্ত ছিল তাঁর খাটুনি। অল্প আয়ে বড়ো সংসার চালানোর ঝক্‌কি সব-ই আমার মায়ের উপরেই প'ড়্‌ত। কত রকম ফিকির-ফন্দী ক'রে তিনি খরচ কমাতে আর আয় বাড়াতে চেষ্টা ক'র্‌তেন। বাড়িতে গোরু রেখেছিলেন; নিজের হাতে ঘুঁটে আর গুল দিতেন; ক্ষারে কাপড়-চোপড় বিছানার চাদর বালিসের ওয়াড় সব সিদ্ধ ক'রে পরিষ্কার ক'র্‌তেন; ঘর-দোর সব পরিষ্কার ঝক্‌ঝকে' ক'রে রাখ্‌তেন; রাঁধ্‌তেন; ঠাকুরমাকে একটুও বেশী খাট্‌তে দিতেন না;—এই ধরণের সংসার-ধর্ম করার পিছনে যে কতটা মনের

বল, কতটা সাধনা, কতটা স্বার্থহীনতা আছে, আমরা তখন-ই অস্পষ্ট ভাবে তা অনুভব ক'র্‌তে পার্‌তুম। মায়ের স্মৃতি বাবার কাছেও যে মস্ত বড়ো একটা জিনিস ছিল, তার বহু প্রমাণ আমরা পেয়েছি—আর সে জিনিসটা আমাদের কাছেও গর্বের বিষয় হ'য়ে আছে। মায়ের হাতের লেখা একটি গান—আমার মায়ের নিজের রচনা—বাবা বাঁধিয়ে' বরাবর তাঁর বিছানার শিয়রে রেখেছিলেন। বেশী বয়সে যখন আমরা মায়ের মৃত্যু-তিথিতে তাঁর বার্ষিক শ্রাদ্ধ ক'র্‌তে ব'স্‌তুম, তখনও বাবার চোখে জল দেখ্‌তুম।

ছেলেবেলার স্মৃতির কথা উঠ্‌লেই, প্রথমটায় মায়ের আর বাবার প্রতি কৃতজ্ঞতায় আমাদের চোখে জল আসে। জীবনের সুখ-দুঃখের মধ্যে মনে হয় যে বরাবর-ই মায়ের আশীর্বাদ পেয়ে এসেছি।

মা আর বাবার পরেই, ঠাকুরমা ঠাকুরদাদার কথা মনে হয়। আমার যখন পনের বছর বয়স, তখন অষ্টআশী বছর বয়সে ঠাকুরদাদা গত হন। দীর্ঘকায় সুগৌর সুন্দর পুরুষ ছিলেন তিনি। প্রথম জীবনে ফারসী পড়েন, পরে ইংরিজি। বই প'ড়ে প'ড়ে একটু সংস্কৃতও শেখেন। খুব ভোরে তুলে দিতেন আমাদের, শুয়ে শুয়ে তাঁর মুখে পুরাণের গল্প, চাণক্যের শ্লোক কত শুনেছি। তিনি আমাদের বাল্য-জীবনে পড়াশুনার তদারক ক'র্‌তেন, নানা গল্প শুন্‌তুম তাঁর কাছে। সিপাহী বিদ্রোহের সময়ে তিনি পশ্চিমে ছিলেন শুনেছি—তবে কোথায় কি ভাবে ছিলেন, সে-সব কথা তাঁর কাছে শোনা হয় নি। তিনি অত্যন্ত দরাজ ভাবে খরচ ক'র্‌তেন, অভাবগ্রস্ত কেউ এসে হাত পেতে দাঁড়ালে নিজের কথা না ভেবে শেষ পাই-পয়সাটিও তিনি দিয়ে ফেল্‌তেন। তাঁর মুখে ফারসী বই গোলেস্তান পন্দনামার বয়েৎ শুনেছি, দু-একটি এখনও মনে আছে। আমাদের জ্ঞানগোচর মতন কখনও তাঁকে চাকুরি ক'র্‌তে দেখিনি, বাবা দেবতার আদরে তাঁকে যত্ন ক'রে রেখেছিলেন।

ঠাকুরমা মারা যান প্রায় ৯২ বছর বয়সে, তখন আমার বয়স বছর ২৭।২৮ হবে। কোমর ভেঙ্গে দীর্ঘকাল তিনি শয্যাশায়ী হ'য়ে থাকেন, তাঁর সেবা ক'রে আমরা ধন্য হ'য়েছিলুম। বাবার বয়স যখন নয়-দশ, অর্থাৎ ইংরিজি ১৮৭০।৭১ সালে, ঠাকুরমা পায়ে হেঁটে শ্রীক্ষেত্র জগন্নাথ-ধাম দেখে আসেন। ক'লকাতা থেকে চাঁদবালী পর্য্যন্ত ইষ্টিমারে কালাপানি পেরিয়ে যান, তারপর হাঁটাপথ। তখন ছিল ভারী বিপৎসঙ্কুল। এমন চমৎকার ক'রে সে-সবের গল্প ঠাকুরমা ক'র্‌তেন, ছেলেবেলায় মনে হ'ত তাঁর সঙ্গে আমরাও শ্রীক্ষেত্র দেখে এসেছি। সে-গল্পের ছাপ মনের মধ্যে এখনও গভীর-ভাবে আছে। মাঝে-মাঝে ইচ্ছে হয়, তাঁর-ই কথায় যতটা মনে আছে লিখে ফেলি—যদি কখনও ফুরসৎ পাই তো লিখে বা'র ক'র্‌বো আশা করি।

অতি শিশুকালে, বোধ হয় তখন আমার বয়স ছ' বছর হবে, সুকিয়াস্‌ ষ্ট্রীটে আমাদের পাড়ার এক পাঠশালাতে প্রথম প'ড়্‌তে যাই। আজকাল শহরে, বিশেষতঃ ক'লকাতায়, সাবেক ধরণের পাঠশালা আর নেই। ক'লকাতার শহরের প্রায় সব রাস্তাতেই খোলার চালের বাড়ি ছিল; অনেক জায়গায় আবার পোড়া-মাটির খোলার বদলে চালে গোলপাতার ছাউনি হ'ত। আগুন লাগার ভয়ে শহরের ভিতরে গোলপাতার ঘর করা মিউনিসিপ্যালিটি থেকে বন্ধ ক'রে দেয়—কিন্তু আমি যখনকার কথা ব'ল্‌ছি, তখন সব রাস্তাতেই দু'চার খানা গোলপাতার ঘর ছিল। সুকিয়াস্‌ ষ্ট্রীটে, আমহার্স্ট ষ্ট্রীটের মোড়ের কাছে, মহেশ ঘোষের শিবের মন্দিরের সামনে, এই রকম এক গোলাপাতার ছোট একটি কুঁড়ের সামনে খোলা উঠানে আমাদের পাঠশালা হ'ত। এখানে অল্প কয়দিন মাত্র আমি যাই—এখানকার কথা সব পূরো মনে নেই। তার পরে, আমহার্স্ট ষ্ট্রীটে "ক্যালকাটা একাডেমি" ব'লে একটি উচ্চ-ইংরাজী

ইস্কুলে ভরতি হই—এই ইস্কুলটি এখনও আছে—এখানে বোধ হয় বছর দুই পড়ি—বাঙলা দ্বিতীয় ভাগ, আর ইংরিজি First Book।

১৮৯৮ সালে ক'লকাতায় খুব প্লেগের মড়ক দেখা দেয়, তখন আমরা ক'লকাতা ছেড়ে গঙ্গার ওপারে মামার-বাড়ি হাওড়ার অন্তর্গত শিবপুর গ্রামে গিয়ে মামাদের একটি বাড়িতে এক বছর থাকি। বাবা শিবপুর থেকে খেয়া নৌকা ক'রে গঙ্গা পেরিয়ে রোজ ক'লকাতায় আসতেন আপিস ক'র্তে। শিবপুরে আমরা কোনও ইস্কুলে ভরতি হইনি—দাদাকে আর আমাকে বাবা আর ঠাকুরদাদা ঘরেই পড়াতেন। এইভাবে একটা বছর আমার নষ্ট হয়, ১৫ বছরের বদলে ১৬ বছর বয়সে এণ্ট্রান্স পরীক্ষা দিই। ১৮৯৯ সালে প্লেগের প্রকোপ ক'মৃতে, আবার ক'লকাতাতেই আমাদের আপন বাড়িতে ফিরে আসি। একটা বৎসর আমাদের ক'লকাতার বাড়িতে অন্য লোক ভাড়া ছিল। তখন আমাদের দুই ভাইকে, দাদাকে আর আমাকে, মোতিলাল শীলের ফ্রী অর্থাৎ বিনা বেতনের ইস্কুলে ভরতি ক'রে দেওয়া হয়।

এই ১৮৯৯ সালে আমার ইস্কুল-জীবনের ঠিক-মতো সূত্রপাত হয়। ১৯০৭ সালে এণ্ট্রান্স পরীক্ষা দিই—১৮৯৯ থেকে ১৯০৭ এই দীর্ঘ আট বছর এই ইস্কুলের ছাত্র হ'য়ে কাটাই। আমরা চার ভাই প্রত্যেকেই ৮ বছর বা ৭ বছর ক'রে মোতিলাল শীলের দাক্ষিণ্যে তাঁর-ই স্থাপিত ইস্কুলে বিনা বেতনে প'ড়ে মানুষ হই। তাঁর কাছে আমাদের ঋণ অপরিশোধ্য, কৃতজ্ঞ হৃদয়ে নত মস্তকে তাঁর পুণ্য স্মৃতির উদ্দেশে আমাদের আন্তরিক শ্রদ্ধা নিবেদন করি। এই ইস্কুলটি স্বনামধন্য ব্যবসায়ী সুবর্ণ-বণিক্ সমাজের অন্যতম রত্ন ক'লকাতার গৌরব-স্থল মোতিলাল শীল মহাশয় ইংরিজি ১৮৪২ সালে স্থাপিত করেন। একশ' বছরের উপর হ'য়ে গেল, তাঁর টাকায় স্থাপিত এই ইস্কুলটি তাঁর বংশধরদের বদান্যতায় এখনও চ'ল্ছে, শত শত গরীব ছেলেকে বিনা

বেতনে প্রতিবৎসর শিক্ষা দান ক'র্‌ছে। এক ইস্কুলে একাদিক্রমে আট বছর পড়ার একটা মস্ত দিক্ আছে। মাষ্টার মশায়দের সঙ্গে ঘনিষ্ঠ সম্বন্ধ এর একটা প্রধান লাভ। তা ছাড়া ইস্কুলের সম্বন্ধে একটা আত্মীয়তাবোধ, একটা মমতা-বোধ ঘটে, যেটা জীবনে এক বিশেষ আকাঙ্ক্ষিত বস্তু। এখনও মোতিলাল শীলের ইস্কুল চিত্তরঞ্জন আভেনিউতে নিজের পুরানো বাড়িতে চ'ল্‌ছে। বাড়িখানিকে তখনকার দিনের ইস্কুলের পক্ষে বেশ বড়োই ব'ল্‌তে হবে—এ রকম নিজ বাড়ি থাকা যে-কোনও ইস্কুলের পক্ষে কাম্য ছিল, আর এখনও আছে ব'ল্‌তে হয়। এই বাড়ির বিশেষ কোনও পরিবর্তন এখনও হয় নি, এখন এই বাড়ির সামনে দিয়ে মাঝে-মাঝে যাবার সময়ে, বাড়ির দিকে তাকালে, কত পুরাতন কথা মনে জাগে।

আমার এই পুরানো ইস্কুলের স্মৃতির সঙ্গে মাষ্টার মশায়দের আর আমার সহপাঠীদের কত কথা জড়িত! ইস্কুলের কথা মনে হ'লেই, তখনকার দিনের অর্থাৎ আজ থেকে ৪৫ বৎসর পূর্বেকার ক'লকাতার দৃশ্য মানস-পটে ভেসে ওঠে। মাষ্টার মশায়রা, যাঁদের চরণের তলায় ব'সে ছেলেবেলার শিক্ষালাভ করি, তাঁদের সকলেই দেহরক্ষা ক'রেছেন। তাঁদের নিয়ে তখন বালক-সুলভ চাপল্যের সঙ্গে কত-ই না ছেলেমানুষী ক'রেছি। এখন মনে হ'চ্ছে তাঁদের অবিরল স্নেহের কথা। সত্যই, প্রত্যেক শিক্ষকের কাছে আমি ব্যক্তিগত-ভাবে অত্যন্ত প্রীতি যত্ন পেয়েছি। একটা কারণ ছিল, আমি ক্লাসে পড়ায় ভালো ছিলুম। এক অঙ্ক ছাড়া, আর সব বিষয়ে কে[illegible]মাকে হারাতে পার্‌ত না। এজন্য প্রায় সকলেরই প্রিয়-পা[illegible]ছিলু[illegible] ছবিও আঁক্‌তুম ভালোই, তাই ড্রয়িং-মাষ্টার মশায়ও আমার প্র[illegible] পক্ষপাতিত্ব ক'র্‌তেন। আমার ইস্কুলের শিক্ষকদের জ্ঞানের প্রসার বা গভীরতা বেশী ছিল না ;- তবে ইস্কুলের পড়া তাঁরা যেটুকু জান্‌তেন, সেটুকু তাঁরা অকৃপণ-ভাবে উদার হাতে ঢেলে দান ক'র্‌তেন ; তাঁদের

আকাঙ্ক্ষা ছিল, ছাত্র সবটুকু যেন তাঁদের কাছ থেকে আদায় ক'রে নিতে পারে। এই জন্যে তাঁদের কথা মনে হ'লে সঙ্গে-সঙ্গে চিন্তা না ক'রে পারি না, আমার কোটি কোটি সকৃতজ্ঞ আর ভক্তিপূর্ণ প্রণাম তাঁদের চরণে পোঁছাক। আমাদের ইস্কুলের সুপারিন্টেণ্ডেণ্ট ছিলেন স্বর্গত ব্রজেন্দ্রনাথ গাঙ্গুলী মহাশয়। তিনি ফিফ্থ্ ক্লাসে ইংরিজি আর গণিত পড়াতেন। ভীষণ রাশভারী লোক ছিলেন, তাঁর হুংকারে অতি বড় পাজী ছেলেও ভয়ে কাঁপ্ত। অঙ্কে আমি বড়োই কাঁচা ছিলুম, বার্ষিক আর ষাণ্মাষিক পরীক্ষায় কোনও রকমে পাস ক'রে যেতুম মাত্র। একবার এক ষাণ্মাষিক পরীক্ষায় ( পঞ্চম শ্রেণীতে তখন পড়ি ) ব্রজেনবাবুর চোখের সামনে অঙ্কে একেবারে গোল্লা পাই—১০০ পূর্ণ সংখ্যার মধ্যে একটি শূন্য, একটিও প্রশ্নের নির্ভুল উত্তর হয়নি। ব্রজেন্দ্রবাবুর অপূর্ব স্নেহ। তিনি আমায় ডেকে নিয়ে গিয়ে, বেশ মিঠে-কড়া ব'ক্লেন, ধমক দিলেন ; আর তাঁর হাতের গাঁট্টা বিখ্যাত ছিল, যেমন ছিল তাঁর বিরাট্ বেত্র-যষ্টি—তাঁর সুদীর্ঘ দেহের মতোই যেন দীর্ঘ—সেই গাঁট্টা গুটিকতক মাথায় মার্লেন। এতে বেশ ভালো ফল হ'ল ; তাঁর স্নেহপূর্ণ আর কর্তব্যনিষ্ঠ মনের পরিচায়ক এই গাঁট্টা —এর দ্বারা, আর আমাদের যুগের Barnard Smith সাহেবের পাটীগণিত বিশেষ প্রচলিত ছিল, সেই Barnard Smith-এর বইয়ের প্রত্যেক অঙ্কটি নিয়মিত-ভাবে তাঁর চোখের সামনে ব'সে-ব'সে কষা—এই দুইয়ের সমন্বয়ে আমাকে পাটীগণিতে, মায় পরে বীজগণিতে আর জ্যামিতিতেও পোক্ত ক'রে দিলে। ১৯০৭ সালে, এই গাঁট্টার দাওয়াই প্রয়োগের পাঁচ বছর পরে, যখন আমি এণ্ট্রান্স পরীক্ষা দিই, তখন যে-গণিতের পরীক্ষায় ফেল হবার আশঙ্কা মনে এক সময়ে প্রবল ছিল, তাতে ১৬০ পূর্ণ সংখ্যার মধ্যে ১২২ পেয়ে পরীক্ষায় উত্তীর্ণ প্রথম দশ জনের মধ্যে ষষ্ঠ স্থান অধিকার ক'র্তে

পারি। আমাদের অধ্যয়নের অন্যতম সার্থকতা হ'য়েছে, যখন ভবিষ্যৎ কালে গর্বের সঙ্গে আমাদের কথা অনুগামীদের কাছে আমার শিক্ষকদের ব'ল্‌তে শুনেছি। যখন এণ্ট্রান্স পরীক্ষা দিই, তখন হেড-মাষ্টার জগবন্ধু ঘোষ মহাশয়ের কী আগ্রহ আর যত্ন, যাতে আমি ভালো ফল করি। তিনি বেতন না নিয়ে পরীক্ষার পূর্বে এসে-এসে আমার পাঠ দেখে যেতেন, প্রবন্ধ লিখ্‌তে দিতেন, সংশোধন ক'র্‌তেন, আর পরীক্ষায় আমি জলপানি পাওয়ায় ( আমার মা তখন ছিলেন না ) বাবার যত আনন্দ হ'য়েছিল, আমার হেড-মাষ্টার মহাশয়ের আনন্দ বুঝি তার চেয়ে কম ছিল না।

আজকাল ছাত্রদের জন্য ইস্কুল-লাইব্রেরী, কত সুন্দর সুন্দর বই, বাঙলা সচিত্র পুস্তক, আর খেলাধূলোর কত পরিপাটি আয়োজন—এ-সব কি রকম সহজলভ্য হ'য়েছে। আমাদের সময়ে এ-সব কিছু ছিল না। মোতিশীলের বিনা বেতনের ইস্কুল ব'লে, এক এক ক্লাসে অসম্ভব রকম বেশী ছেলে ভর্‌তি হ'ত। নির্দিষ্ট সংখ্যার বালাই ছিল না; আমাদের ক্লাসে অনেক ছেলে, বেঞ্চে স্থানের অভাব ছিল ব'লে, ভূঁয়েই ব'স্‌ত। বিশেষতঃ তখনকার দিনের সাতের আর আটের শ্রেণীতে।

যখন চতুর্থ শ্রেণীতে উঠ্‌লুম, তখন ক'লকাতায় হ্যারিসন রোড আর কলেজ ষ্ট্রীটের মোড়ে YMCA অর্থাৎ খ্রীষ্টীয় যুবক সংঘের শাখা হিসাবে ইস্কুলের ছেলেদের জন্য একটি ক্লাব খোলা হ'ল—YMCA, Boys' Branch। বাড়ি থেকে ইস্কুলে যাবার পথে পড়ে, আমিও তার সদস্য হই—অল্প চার আনা না আট আনা মাসিক চাঁদায় এই ক্লাবের ব্যায়ামশালা, স্নানাগার, পুস্তকালয়, পাঠাগার, মাসিক নানা অধিবেশন, বাইরে ভ্রমণের সুযোগ, এই-সবের অধিকার মিল্‌ত। এখানে এসে নানা ইংরিজি বই পড়বার সুযোগ হয়, আর এখানকার পরিচালক, ছাত্রদের কাছে প্রিয়, খাসা-বাঙলা-

বলিয়ে’ পাদ্রি আর্থার লি-ফিভর সাহেবের সঙ্গে পরিচয় হয়। পরে এখানে ছাত্রদের তদারক ক’র্‌তে নিযুক্ত হন পরম শ্রদ্ধেয় স্বর্গীয় যতীন্দ্রকুমার বিশ্বাস মহাশয়—ছাত্র-জীবনে এঁর সঙ্গে পরিচয় আর এঁর স্নেহ লাভ আমার পক্ষে একটি বিশেষ আনন্দের স্মৃতি। ওদিকে ইস্কুলে, আমরা জন কয়েক সহপাঠী মিলে চতুর্থ শ্রেণী থেকেই একটি পাঠচক্র সহজ ভাবেই গ’ড়ে তুলি—তা’তে আমার অন্যতম সহপাঠীদের মধ্যে প্রভাত বধন (মেজর পি বর্ধন নামে পরিচিত, জনহিতকর অনুষ্ঠানে সম্পূর্ণ রূপে আত্মদান ক’রেছিলেন) আর শ্রীযুক্ত নগেন্দ্রনাথ দাস (ক’লকাতার একটি বড়ো যন্ত্র-পাঁতির আমদানী-কারবারের আর কারখানার মালিক)—এঁরা ছিলেন প্রধান। এই পাঠচক্রে ব’সে ব’সে, দুপুরে টিফিনের ছুটীর সময়ে আমরা তারস্বরে চেঁচিয়ে-চেঁচিয়ে নানা রকম ইংরিজি বই প’ড়্‌তুম—Dickens, Scott, Dicks ব’লে একজন বাজে ইংরিজি উপন্যাস-লেখকের বই—আর প’ড়্‌তুম স্বামী বিবেকানন্দের রচনা আর বক্তৃতাবলী। এইভাবে কিশোর বয়সে, আধুনিক যুগের অন্যতম প্রধান সংগঠন-কারী, চিন্তা-নেতা আর কর্মী বীর বিবেকানন্দের মহান্ উক্তির সঙ্গে পরিচয় ঘটে, আর এই পরিচয়কেই আমার ইস্কুলের জীবনে অন্যতম বড়ো জিনিস ব’লে এখন মনে হয়।

ছেলেবেলার কথা ব’ল্‌তে গেলে, সে-সময়কার আর্থনীতিক অবস্থা সম্বন্ধে দুই-একটা কথাও ব’ল্‌তে হয়। আমাদের বাড়িতে ক’লকাতার আর পাঁচটি মধ্যবিত্ত পরিবারের মতো নিয়ম ছিল যে সারা মাসের চা’ল, দা’ল, তেল, নুন, ঘী, আটা, গুড়, চিনি, বেনে মশলা প্রভৃতি এক-সঙ্গে কিনে রাখা হ’ত। আলুও মন হিসাবে কিনে ঘরে রাখা হ’ত। খালি চার পাঁচ আনার শাক সব্জী বেগুন পটল মুলো প্রভৃতি, আর চার আনা কি আট আনার মাছ, রোজ বাজার থেকে আসত। শিমলা বাজারের গোবর্ধন পাল—নগেন্দ্রনাথ দে’র

গোলদারী দোকান থেকে ঠাকুরদাদা "মাস-কাবারির বাজার" ক'রে আন্‌তেন, অনেক সময়ে আমরাও তাঁর সঙ্গে যেতুম। চা'ল তখন বোধ হয় দুই আড়াই টাকা মন ছিল—একবার কিছু বেড়ে যাওয়ায় ঠাকুরমা মাথায় হাত দিয়ে প'ড়্‌লেন—চার টাকা চালের মন! ছেলেপিলেকে খাওয়াবো কী ক'রে? ঠাকুরদাদা মাছ মাংসের পক্ষপাতী ছিলেন না—তিনি তাঁর নাতীদের গরম ভাত কলাইয়ের দা'ল আর সঙ্গে খুব খানিকটা ঘী, এই খাওয়ানোর পক্ষে ছিলেন। খাঁটি ঘী তখন ছিল ৩২ টাকা মন—ঠাকুরদাদা প্রতি মাসে দশ সের চন্দ্রকোণার মট্‌কি কিংবা হাথরসের দশ-সেরা টিন আন্‌তেন, কখনও মাসের মাঝেও ২।৪ সের বেশী আন্‌তে হ'ত। সারা ছাত্র-জীবনে এই খাঁটি ঘীটুকু ঠাকুরদাদার দয়ায় জুটেছিল। আর সে কী ঘী! অমন দানাদার সুরভি ভয়ষা ঘী আজকাল তো অলভ্য। এই ঘীয়ের জোরেই শরীর ভালো ছিল, পরিশ্রম ক'র্‌তে পার্‌তুম। গরম ভাতে বেশ একখামচা খাঁটি ভয়ষা ঘী, খানিকটা কলায়ের কি সোনা মুগের দা'ল, আর তার উপর আলুভাজা—এই ভোজের স্বাদ এখনও যেন মুখে লেগে আছে। কাপড়-চোপড়ের বালাই খুব ছিল না—এক জোড়া জুতায় বছর চালাতে হ'ত। দাদার জুতো ছোট ভাইয়েরা প'র্‌ত। ছেলেদের জন্য ছাতার পাঠ ছিল না—যেন তেন প্রকারেণ স্লেট মাথায় দিয়ে জল বাঁচিয়ে ইস্কুলে যেতুম বর্ষাকালে। ক'লকাতায় ঘোড়ায়-টানা ট্রাম ছিল, আর ছিল শেয়ারের কেরাঞ্চি গাড়ি। শ্যামবাজার, সুকিয়াস্‌ ষ্ট্রীট থেকে ডালহৌসী স্কোয়ার ৮ পয়সা ৬ পয়সা ৫ পয়সা শেয়ারে চার জন (কখনও ছাতে গাড়ির চালকের পাশেআর একজন) ক'রে কুঠিয়াল বাবুরা আফিস ক'র্‌তে যেতেন। বাড়ি ফেরবার সময়ে বিকালে সকলে বেশীর ভাগ হেঁটেই ফির্‌তেন। আমরা তো রোজই সুকিয়াস্‌ ষ্ট্রীট থেকে হ্যারিসন রোড আর হ্যালিডে ষ্ট্রীট (এখনকার চিত্তরঞ্জন আভেনিউ) পর্য্যন্ত হেঁটেই

ইস্কুল ক'র্‌তুম। বাবা ছেলেবেলায় আর যৌবনকালে কুস্তী ক'র্‌তেন, শক্তিশালী ব'লে তাঁর খ্যাতি ছিল। অল্প-স্বল্প ব্যায়াম করার অভ্যাস আমাদেরও হ'য়েছিল—তা'তে ক'রে শরীর সারাজীবন মোটের উপর ভালোই আছে।

সে যুগে সিনেমা অজ্ঞাত ছিল। চা সবে মাত্র লোকে খেতে শিখ্‌ছে। সিনেমার বদলে ছিল নানা পূজা-পার্বণে যাত্রা—"শখের যাত্রা" বা "পেশাদারী যাত্রা"। থিয়েটার অবশ্য ছিল, কিন্তু পয়সা খরচ ক'রে থিয়েটার দেখ্‌তে যাওয়ার কথা, ইস্কুলের ছেলে কল্পনাও ক'র্‌তে পার্‌ত না। চপ-কাটলেটের হোটেল বা রেস্তোরাঁর সূত্রপাত হ'চ্ছে—মাতালের মুখ-রোচক খোরাক ব'লেই চপ-কাটলেটের দু'-একটা দোকান কর্নওয়ালিস ষ্ট্রীটে আর অন্যত্র শুঁড়ীখানার পাশে দেখা দিচ্ছে। তখন আমাদের কাছে লোভনীয় ছিল—বড়বাজারের হিন্দুস্থানী দোকানের শুদ্ধ ঘীয়ে তৈরী পশ্চিমা মেঠাই বোঁদে, কিশমিশের সিঙাড়া, হিঙের কচুরি, মুগদল, অমৃতী, দালমোট, দা'লের সেমুই, মুগের দাল ভাজা, বাদামের আর পেস্তার বরফী, গোলাবজাম, এই সব। আজকালকার ছেলেরা এ-সব শুনে হাসবে।

যা-হ'ক, তখন কর্তা ব্যক্তিদের আজকালকার যুগের মতন এত চিন্তাগ্রস্ত দেখিনি। জীবন কঠিন হ'লেও সহজ ছিল, মোটের উপরে সুখেরই ছিল—ইংরেজের শাসন আর শোষণ সত্ত্বেও। সে জীবন চিরতরে অন্তর্হিত। তখন আমরাও স্বাধীনতার স্বপ্ন দেখ্‌তুম, বঙ্কিম আর বিবেকানন্দের রচনা থেকে বাণী থেকে অনুপ্রেরণা পেতুম, স্বাধীনতা-সংগ্রামে যাঁরা প্রাণ দিচ্ছিলেন প্রাণভরে তাঁদের পূজা ক'র্‌তুম। রবীন্দ্রনাথ তখন আমাদের চিন্তাক্ষেত্রে নেতারূপে দেখা দিয়েছেন। তোষণ-নীতির ভয়াবহ পরিণাম—ভারতের বিভাগ আর পাকিস্তানের স্থাপন—তখন স্বপ্নেরও অগোচর ছিল॥

বঙ্গাব্দ ১৩৫৭

# শৈশব-স্মৃতি

অতি শিশুকালে, বোধ হয় যখন পাঁচ কি ছয় বছর আমার বয়স হবে, তখন মাস খানেকের জন্য আমাদের পাড়ার এক পাঠশালায় প'ড়্‌তে যেতুম। এ প্রায় ৫৪-৫৫ বছর পূর্বেকার কথা। সুকিয়াস্ ষ্ট্রীট, আজকার কৈলাস বসু ষ্ট্রীটের উত্তর দিকে চাল্‌তা-বাগান পল্লীতে আমাদের বাড়ি ছিল। তখনকার দিনের ক'লকাতার চেহারাই ছিল আলাদা। চোখ বুজে চিন্তা ক'রে দেখ্‌লে, সে যুগের সুকিয়াস্ ষ্ট্রীটের ছবি এখনও বেশ মনে পড়ে। এখন রাস্তার ধারে কোথাও এক ছটাকও খালি জমি দেখা যায় না, কিন্তু তখন এখানে-ওখানে-সেখানে খালি মাঠের ছড়াছড়ি। আর মাঝে-মাঝে ছোট-ছোট পুখুর আর ডোবা। কোঠা বাড়ি এত ছিল না, আর বেশীর ভাগ কোঠা বাড়ি একতলা, সদর দরজার পাশে একটু রোয়াক, ছোট-ছোট জানালা, অনেক সময় জানালার গরাদে' কাঠের, রঙের বদলে বেশীর ভাগ আলকাতরা দিয়ে রঙানো জানালা আর দরজা। খোলার চালের বাড়ি এদিকে-ওদিকে দু'-চারখানা ছিল, কিন্তু গোলপাতায় ছাওয়া, বাঁখারি আর মাটির দেওয়ালের ঘর তখন চারিদিকে দেখা যেত। সুকিয়াস্ ষ্ট্রীট রাস্তায় সকলের চোখে-পড়ার মতো একটি ইমারত ছিল, সেটি এখনও আছে, সেটি হ'চ্ছে মহেশ ঘোষের প্রতিষ্ঠিত শিবালয়। এই মন্দিরটির একটু বিশেষত্ব আছে। এটির মধ্যে এক-ই খিলানের ভিতর ঠাকুরের ঘর—যাকে "গর্ভগৃহ" বলে—আর ঘরের বাইরের দরদালান তৈরী হ'য়েছিল। মদন মিত্রের গলির বাঁক থেকেই এই সাদা শিবের মন্দির আর তার সামনের কতকগুলি না'রকল গাছ দেখা যেত'। এই মন্দিরটি আমার ছেলেবেলার

একটি উজ্জ্বল স্মৃতি। আমার দাদা যে পাঠশালায় প'ড়্তে যেত, সেটি এই শিবের মন্দিরের সামনেই গোলপাতায় ছাওয়া একটি ছোট বাড়ির ভিতরে, খোলা উঠানে ব'স্ত। বাড়িটির দরজা দিয়ে ভিতর থেকে রাস্তার ওপারে মন্দির দেখা যেত'। রাস্তার উত্তর দিকে পাঠশালাটি ছিল, এই পাঠশালা থেকে টানা পশ্চিমে অভয়চরণ লাহার বিরাট প্রাসাদ, আর তার বাইরের ঘোড়ার আস্তাবল পর্য্যন্ত একখানাও কোঠা বাড়ি ছিল না। রাস্তার দক্ষিণ ধারেও শিবালয়ের পরে তাই। দাদা রোজ সকাল বেলা গুড়-মুড়ি, কিংবা বাসী রুটী আর আলু-পটল বা শাক ভাজা আর একটু দুধ খেয়ে পাঠশালা ক'র্তে যেত'। দাদা আমার চেয়ে এক বছরের বড়ো। আমারও খুব ইচ্ছে হ'ত আমিও যাই, কিন্তু যেতে পেতুম না। যে দিন সকালে মা ব'ল্লেন, আজ থেকে তুমি পাঠশালে যাবে, সেদিন আমার কী আনন্দ! দাদা তখনকার দিনের রেওয়াজের মতো তালপাতার পাত-তাড়ি নিয়ে যেত'। হাতে দড়িতে ঝোলানো মাটির দোয়াত, তা'তে চাল পুড়িয়ে হীরাকস আর কী সব মিলিয়ে ঘরে মায়ের হাতের তৈরী কালি থাক্ত, পাছে কালি প'ড়ে যায় সেই জন্য মাটির দোয়াতের ভেতর একটা ছোট ন্যাকড়া পূরে দেওয়া হ'ত, তা'তে কালি চ'ল্কে প'ড়্ত না, আর সঙ্গে থাক্ত একটি খাঁকের কলম। বোধ হয় তখনও স্লেটের প্রচলন তেমন হয়নি। এই পাততাড়ি দড়ি দিয়ে বেঁধে' আর পড়বার বই বর্ণমালা প্রথম ভাগ কি দ্বিতীয় ভাগ আর ধারাপাত, একটা ছোট আসনে বা মাতুরে জড়িয়ে নিয়ে, দাদা পাঠশালায় যেত'। আমাদের সময়ে ছোট ছেলেদের হাফ-প্যাণ্ট পরার রেওয়াজ ছিল না, পাঁচ থেকে ছয়, সাত, আট বছর বয়স পর্য্যন্ত ছেলেরা হয় ধুতি প'র্ত আর নয় দিগম্বর হ'য়ে বেড়াত। ধুতির সামনে কোঁচা ক'রে ছেলে বয়সে আমরা রাখ্তে পার্তুম না। সেই জন্য প্রায়ই আমরা কোঁচা না ক'রে ধুতির সামনেটা দড়ির

মতন ক'রে নিয়ে কোমরে ফাঁস দিয়ে বেঁধে প'র্‌তুম—এ রকম ক'রে কাপড় পরাকে আমরা ব'ল্‌তুম "গেরো দিয়ে কাপড় পরা" ; কোথাও কোথাও একে "রাখালে' গেরো" বলা হ'ত। আমাদের গায়ে ছিটের কামিজ আর গলাবন্ধ কোট ছাড়া অন্য জামা উঠ্‌ত না। দাদার কাপড় আর জামা প'রে আর নোতুন পাততাড়ি নিয়ে যেদিন দাদার পাঠশালায় গেলুম, সেদিনের অস্পষ্ট স্মৃতি কিছু কিছু মনে আছে। সঙ্গে আমার জন্য আলাদা মাতুর সেদিন কেনা হয়নি, ঠিক হ'ল দাদার সঙ্গে এক মাতুরেই ব'স্‌বো। বাড়ির ঝি সেদিন আমাদের সঙ্গে গেল। বাড়ির খুব কাছেই পাঠশালা। ঐ পাঠশালার পাশেই আমাদের মুদির দোকান ছিল, ঝিয়ের সঙ্গে অনেক সময়ে সেখানে যেতুম, যখন ঝিকে দিয়ে কিছু কিন্‌তে পাঠানো হ'ত। এই মুদির দোকানের কথা পরে ব'ল্‌ছি।

পাঠশালার বাড়ির ভিতরে গিয়ে মনটা একটু দ'মে গেল। অতি সাধারণ গোলপাতা-ছাওয়া কুঁড়ে কতকগুলি। রাস্তার ধারে যে ঘরগুলি, সেগুলির দরজা রাস্তার উপরে, তাতে কতকগুলি হিন্দুস্থানী কাহার আর ভারী অর্থাৎ মুটে' থাক্‌ত। এই ঘরগুলো, আর বাড়ির ভিতরে আর এক সারি ঘর, আর মাঝখানে উঠোন। গুরু মশাই তাঁর স্ত্রী আর ছেলেপুলে নিয়ে উঠোনের পাশে একটি ঘরে থাকতেন, আর দু'-তিনখানি ঘরে অন্য ভাড়াটে' থাক্‌ত। এই ঘরগুলির সামনে একটু দাওয়া বা রোয়াক, তাতে একসারি চক্‌চকে হ'লদে বাঁশের খুঁটি, খুঁটির মাথায় বাঁখারিতে তৈরী চালের বাতা, তার উপর গোল-পাতার ছাউনি। গুরু মশাই উঠোনে দাওয়ার সামনে একখানি ছোট কাঠের টুলের উপর ব'স্‌তেন। একখানা মোটা কাগজে জড়ানো কতকগুলি কাগজপত্র তাঁর হাতের কাছে থাক্‌ত, আর থাক্‌ত দোয়াত কালি। তিনি মাঝে মাঝে অন্য লোকের হ'য়ে চিঠি লিখে দিতেন, আর হিসেব ক'রে দিতেন। একগাছা লম্বা বেতও

তাঁর হাতের কাছে থাক্‌ত। আর থাক্‌ত একটি ডাবা হুঁকো, তার গলায় একটি দড়ি বাঁধা, এই দড়ি দিয়ে হুঁকোটি যখন তিনি তামাক খেতেন না একটি বাঁশের খুঁটির গায়ে পেরেকে টাঙ্গিয়ে রাখ্‌তেন। গুরু মশায়ের সামনে উঠোনের উপরে দু'-তিন সার ছেলে নিজেদের আসন মাদুর পেতে, লম্বা সার দিয়ে ব'স্‌ত। সামনে তাদের পাত-তাড়ি আর দোয়াত কলম। আমি দাদার সঙ্গে গিয়ে দাঁড়ালুম, ঝি গিয়ে গুরু মশাইকে ব'লে দিলে যে, আজ থেকে আমি পাঠশালায় ভর্‌তি হ'লুম। গুরু মশাই বেশ খুশী-ই হ'লেন, তার পরে আমাকে ডেকে উৎসাহ দিলেন, "বেশ, বেশ, আজ থেকে রোজ সকালে পাঠশালে আস্‌বি, আর আসবার সময় কান্নাকাটি ক'র্‌বিনি, আর মন দিয়ে প'ড়্‌বি ; নইলে এই বেত দেখ্‌ছিস্‌ তো, বেত মেরে তোর হাড় এক জায়গায় মাস এক জায়গায় ক'র্‌বো।" ছেলেবেলায় বাবাকে বড়ো ভয় ক'র্‌তুম, কিন্তু গুরু মশায়ের এই কথায় বড়ো ভয় হ'ল। আমি ঘাড় নেড়ে ব'ল্‌লুম, "হ্যাঁ, মন দিয়ে ভালো ক'রে প'ড়্‌বো।" তার পরে দাদার পাশে এসে ব'সে, হাঁফ ছেড়ে বাঁচ্‌লুম।

এই পাঠশালে কত দিন প'ড়েছিলুম মনে নেই। বোধ হয় মাস খানেক কি বড়ো জোর মাস দু'য়েক হবে। বাড়িতেই মায়ের কাছে বর্ণপরিচয় হ'য়েছিল। যাদের পাঠশালায় "হাতে-খড়ি" হ'ত তারা প্রথমটায় বোধ হয় রামখড়ি দিয়ে মাটিতে গুরু মশায়ের হাতের লেখা অক্ষর ধ'রে "দাগা বুলোত"। গুরু মশায় যেমন যেমন "দেগে দিতেন", তেমনি তেমনি ছেলেরা লিখ্‌তে শিখ্‌ত। তখন ব্ল্যাকবোর্ডের কথা পাঠশালায় কেউ জান্‌ত-ই না। মাটিতে দাগা বুলোনোর পর তাল-পাতায় কালি-কলম দিয়ে ছেলেরা লেখায় "হাত পাকাত"। আমার দাদাকেও তালপাতায় লিখ্‌তে হ'য়েছিল, আর আমিও কিছু দিন ঐ তালপাতাতেই পাঠশালায় ব'সে ব'সে লিখ্‌তাম। বাড়ি ফিরলে পরে, লেখা তালপাতাগুলি মা ধুয়ে দিতেন, তার পরের দিন

আবার এই ধোয়া পরিষ্কার পাতায় লেখা চ'ল্‌ত। যারা দু'-চার পয়সা খরচ ক'র্‌তে পার্‌ত, সেই-সব ছেলে কালি-কলম দিয়ে কাগজের উপরে "হাত পাকাত"। এই কাজের জন্য এক রকম পাতলা বাদামী বা হ'লদে কাগজ ব্যবহার হ'ত, সেই কাগজকে "বালির কাগজ" ব'ল্‌ত। এক ভাঁজ ক'রে একটা কাগজ মুড়ে বড়ো বড়ো আকারে খাতা হ'ত। সেই খাতায় একবার নয়, দু'বার, তিন বার, কখনও-কখনও চার-পাঁচ বার সোজা ভাবে আবার আড়াআড়ি আমরা লিখ্‌তুম—বাঙ্‌লা, আর তার পরে যখন ইংরিজি ধরি, তখন ইংরিজি। এই রকম, লেখার উপর বার বার লেখাকে আমরা ব'ল্‌তুম "মক্‌শ" করা। "মক্‌শ" ক'রে ক'রে কোনও কোনও পাতায় ফাঁক আর দেখা যেত না। আমি বোধ হয় পাঠশালাতেই কাগজে লেখা শুরু ক'রেছিলুম।

আমাদের গুরু মশাইটির চেহারা প্রায় ভুলে গিয়েছি। তবে আবছা-আবছা মনে হয়, তিনি পাতলা একহারা চেহারার লোক ছিলেন, খালি গায়ে টুলে ব'সে আমাদের পড়াতেন বা লেখাতেন। তাঁর হাতের কাছে বেত থাক্‌লেও তিনি বেতের ব্যবহার বড়ো একটা ক'র্‌তেন না। পাঠশালা বন্ধ হবার আগেই খানিকক্ষণ ধ'রে আমাদের "ধারাপাত" মুখস্থ করানো হ'ত। দু'জন "সর্দার প'ড়ো" বা প্রধান ছাত্র সুর ক'রে ক'রে "শট্‌কে'" বা "শতকিয়া", কড়াকে' প্রভৃতি এক'শ পর্য্যন্ত চেঁচিয়ে ব'ল্‌ত, আর আমরা দাঁড়িয়ে দাঁড়িয়ে তারস্বরে সেই রকম সুরে ব'লে যেতুম। এই ভাবে "নামতা" বা গুণফল আমরা অভ্যাস ক'র্‌তুম। এই সুর ক'রে ধারাপাত মুখস্থ করা, এটা আমার বেশ লাগ্‌ত—বিশেষ ক'রে যখন জান্‌তুম যে, ধারাপাত আবৃত্তি করার পরেই সারা দিনের মতো ছুটি।

পাঠশালা থেকে ফেরবার পথে মহেশ ঘোষের শিবালয়টি রোজই একবার ভালো ক'রে দেখে নিতুম। মন্দিরের মধ্যে একটি

কালো পাথরের বিরাট্ শিবলিঙ্গ আছে। সেটি খুব পালিশ করা, চক্‌চকে’। ইচ্ছে হ’ত, শিবলিঙ্গটির গায়ে একটু হাত বুলিয়ে’ দিই। পরে একটু বড়ো হ’য়ে এই মহেশ ঘোষের সম্বন্ধে অনেক গল্প শুনেছিলুম। মহেশ ঘোষ আমাদের পাড়ায় সেকালে ছিলেন যাকে ইংরিজিতে বলে একটি character অর্থাৎ ব্যক্তিত্বসম্পন্ন মানুষ। মহেশ ঘোষ অশিক্ষিত ছিলেন। পাড়ার লোকেরা তাঁকে সহজ ভাবে “ময়শা গয়লা” ব’লে উল্লেখ ক’র্‌ত। বাবার ছেলেবেলায় মহেশ ঘোষ বৃদ্ধ হ’য়ে গিয়েছিলেন। তিনি জাতিতে সদ্‌গোপ ছিলেন, আর পেশা ছিল গোরু রেখে দুধ বিক্রি। তাঁর এক বিরাট্ গোহাল ছিল। এ-সব আমাদের জন্মাবার ঢের আগেকার কথা। বড়ো-বড়ো হাঁড়ি ক’রে তাঁর দুধ নোতুন বাজারে বিক্রি হ’তে যেত (চিৎপুর রোডের ধারে বীডন্ স্কোয়ারের সামনে)। মহেশ ঘোষ খুব খাঁটি মানুষ ছিলেন, তাঁর একটা গর্বের বিষয় ছিল যে তাঁর দুধে তিনি কখনও জল মেশাতেন না। মহেশ ঘোষের চাকরেরা সুবিধে পেলেই দুধে জল ঢাল্‌ত, আর এই ভাবে কিছু পয়সা ক’র্‌ত। এক দিন নোতুন বাজারে অন্য গোয়ালাদের সঙ্গে মহেশ ঘোষের ঝগড়া হয়, মহেশ ঘোষ জাঁক ক’রে বলেন যে কেবল তাঁর-ই দুধ খাঁটি থাকে, একটুও জল দেওয়া হয় না। কিন্তু সেদিন দুধে জ্বাল দিয়ে ক্ষীর ক’রে দেখানো হ’ল যে, তাঁর দুধেও জল ঢালা হয়। এইতে মহেশ ঘোষ দিব্যি গাল্‌লেন, তাঁর দুধ এইবার থেকে ভিজে গামছা দিয়েও ছাঁকা হবে না; আর তাঁর চাকরদের উপর এমনি কড়া নজর রাখবেন যে দুধে জল আর প’ড়্‌বে না। তাঁর প্রতিজ্ঞা তিনি রক্ষাও ক’রেছিলেন, আর শেষে তাঁর দুধের খুব সুনামও হয়। তখন নাকি না’রকল মালায় ক’রে দুধ মেপে বিক্রি হ’ত—না’রকল মালায় বাঁশের বাঁখারির হাতল, ঠিক যেন বড়ো হাতা। আর সকলের দুধের চেয়ে, মহেশ ঘোষের দুধের জন্যে মালা-পিছু এক পয়সা বা

দু'পয়সা ক'রে বেশী দাম ধরা ছিল। এই ভাবে তাঁর দুধের ব্যবসায় খুব ফেঁপে ওঠে, আর তাঁর গোহালে অনেক গোরু আসে। পরে মহেশ ঘোষ বুড়ো হ'য়ে—কেন তা জানি না—তাঁর দুধের ব্যবসায় বন্ধ ক'রে দেন, আর সব দামী গোরু বিক্রি ক'রে দেন। সঞ্চিত টাকা, আর ব্যবসায় তুলে নেবার সময় সব গোরু বিক্রি ক'রে যে টাকা পান, দুই মিলিয়ে' তিনি এই মন্দির করেন।

বাবার কাছে শুনেছি, মহেশ ঘোষ মন্দির তৈরী ক'রবার জন্য একটি হিন্দু বাঙালী মিস্ত্রীকে কোন্ পাড়াগাঁ অঞ্চল থেকে ক'লকাতায় আনেন। তখন এই সব অখ্যাত, অজ্ঞাতনামা হিন্দু আর মুসলমান গ্রাম্য মিস্ত্রী, প্রাচীন পদ্ধতি ধ'রে, অবলীলাক্রমে বড়ো-বড়ো দু'তিন তলার প্রাসাদ, ছোটো-বড়ো নানা রকমের মন্দির আর অন্য ইমারত তৈরী ক'রতে পার্‌ত। এই মিস্ত্রী খুব ওস্তাদ কারিগর ছিল, আর মহেশ ঘোষকে অনেক সময় যা-তা ব'ল্‌ত। কিন্তু গুণী লোক ব'লে মহেশ ঘোষ কিছু ব'ল্‌তেন না। এক দিনের কথা বাবার কাছে শুনেছিলুম, মন্দির-নির্মাতা মিস্ত্রী এক দিন মহেশকে ডেকে ব'ল্‌লেন, মন্দিরের কাজের জন্য একখানি ভালো দই চাই। মহেশ ঘোষ ভাবলেন, মন্দিরের গাঁথুনির জন্য মশলায় হয়-তো দই লাগ্‌বে। তাই তিনি খুব ভালো একখানি দই তৈরী করিয়ে' আনালেন। তখন মন্দিরের পূরো গাঁথুনিও হয়নি। দইয়ের হাঁড়ি পেয়ে মিস্ত্রী বাঁশের ভারা বেয়ে একেবারে উঁচু মন্দিরের যতটা গাঁথা হয়েছিল তার উপরে গিয়ে ব'স্‌ল, আর ব'সে-ব'সে দইয়ের সদ্ব্যবহার ক'র্‌তে লাগ্‌ল। মহেশ ঘোষ তো চ'টে আগুন। মিস্ত্রী ব'ল্‌লে—শরীরটা একটু খারাপ ছিল —মনে হ'ল, একখানা ভালো দই খেলে আবার একটু চাঙ্গা হওয়া যায়, তাই তো তোমাকে ব'ল্‌লুম। আর দই খেয়ে এই হাতে যা কারিগরি দেখাবো, তাতে তোমার মন্দির চিরকালের মতো থাক্‌বে।

মহেশ ঘোষের নামে একবার একখানা ইংরিজি ওষুধের বিজ্ঞাপনের পুস্তিকা এসে প'ড়েছিল। বোধ হয় ক'লকাতার রাস্তার ডাইরেক্টরী দেখে সুকিয়াস্ ষ্ট্রীটে অবস্থিত বাড়ির মালিকদের নামের মধ্যে মহেশ ঘোষেরও নাম পেয়ে, বিলেত থেকে পাঠিয়ে' দেয়। Mother Sigel's Syrup এই ওষুধের নাম। মহেশ ঘোষ এই বিজ্ঞাপন পুস্তিকাখানি পেয়ে বড্ড খুশী হ'ন, আর যত্ন ক'রে বইখানি রেখে দেন। আর যে তাঁর বাড়িতে আস্‌ত, তাঁকে এই বইখানি দেখাতেন, আর বিশেষ গর্বের সঙ্গে ব'ল্‌তেন, "দেখেছ, বিলেতেও আমাকে চেনে।" হিন্দু আর মুসলমানদের সম্বন্ধে তিনি এই গল্পটি ব'ল্‌তেন—"আগে হিন্দু আর মুসলমান দুইয়ে এক ছিল, দুই জা'ত তখন ছিল না। তখন সকলেই দু'খানি শাস্ত্রগ্রন্থ মান্‌ত,—একখানির নাম 'পুরাণ,' আর একখানির নাম 'কোরান'। মুসলমানদের পূর্ব-পুরুষেরা হিন্দুদের পূর্বপুরুষদের সঙ্গে ঝগড়া ক'রে কোরান বইখানি নিয়ে আলাদা হ'য়ে গেল। আর যাদের কাছে পুরাণ র'য়ে গেল, তাদেরই নাম হিন্দু। আবার যখন পুরাণ আর কোরান এক হ'য়ে যাবে, তখন হিন্দু আর মুসলমানও এক হ'য়ে যাবে।" এই গল্পটি তিনি ঐতিহাসিক সত্য ব'লে বিশ্বাস ক'র্‌তেন।

আমাদের পাঠশালায় যাবার পথে সুকিয়াস্ ষ্ট্রীটের উপরে একটা মস্ত মুদীর দোকান ছিল। আমাদের সংসারের "মাসকাবারী বাজার," প্রতি ইংরিজি মাসের গোড়ায় বাবা মাইনে পাবার দু'-এক দিনের মধ্যেই আনা হ'ত। ঠাকুরদাদা সাধারণতঃ এই বাজার ক'রে আন্‌তেন। হেদুয়া পুখুরের কাছে মাণিকতলা ষ্ট্রীটে এক বড়ো বাজার ছিল—শিমলার বাজার। সেই বাজারের সামনে খুব বড়ো একখানা গোলদারী দোকান ছিল, ৺গোবর্ধন পাল আর শ্রীনগেন্দ্রনাথ দে—এঁদের দোকান ছিল। ঠাকুরদাদা এই দোকানকে "গোবর্ধন মুদী"র দোকান ব'ল্‌তেন। সারা মাসের উপযোগী চা'ল, দা'ল, তেল, ঘী,

গুড়, চিনি, নুন, আটা, ময়দা আর মশলা সংগ্রহ ক'রে রাখা হ'ত। একটু বড়ো হ'য়ে ঠাকুরদার সঙ্গে এই দোকানে আমিও যেতুম। সেখানে বিরাট্ বিরাট্ বস্তার মধ্যে মণ মণ রকমারী চা'ল, সে-রকম বিরাট্ আকারের জালার আর গামলার মধ্যে বিভিন্ন প্রকারের দা'ল, মাটির মট্‌কীর মধ্যে আর ছোটো-বড়ো টিনের মধ্যে ঘী, ঘরের অর্ধেকখানা জোড়া গুড়ের নাগড়ি, সিমেণ্টের চৌবাচ্চা ভর্‌তি নুন, এ-সমস্ত আমার শিশু-মনকে তখন যেন অভিভূত ক'রে ফেল্‌ত। ক্রমাগত নানান রকমের জিনিস, কাঁচা খাদ্যদ্রব্য, বড়ো-বড়ো দাঁড়ি-পাল্লায় ওজন হ'চ্ছে; খ'দ্দেরের ভীড়; একটি ছোটো বাক্স কোলের সামনে রেখে দোকানের মালিকেরা লম্বা সরু কাগজের ফালির উপর খস্‌খস্ ক'রে ফর্দ লিখ্‌ছেন, মুখে-মুখে হিসেব ক'রে টাকার অঙ্ক ফেল্‌ছেন; বাইরে ঝাঁকা নিয়ে ডজন খানেক পশ্চিমা মুটে' অপেক্ষা ক'র্‌ছে, ভিতরে এসে মাল ওজন ক'র্‌ছে, এরাই জিনিস-পত্র ঝাঁকায় ভ'রে মাথায় ক'রে খ'দ্দেরের বাড়ি পৌঁছে দেবে। শিমলের বাজারে এই বড়ো মুদীর দোকানের কর্মব্যস্ততা আমার মনের উপর তখন খুবই ছাপ দিয়েছিল। সুকিয়াস্ ষ্ট্রীটের মুদীর দোকানটি এত বড়ো ছিল না। সেখানে ঝিয়ের সঙ্গে কখনও কখনও ছোটো-খাটো দু' একটা জিনিস আন্‌তে যেতুম—হয়তো সাগু বা মিছরির দরকার, কিংবা ঘী বা তেল ফুরিয়ে গিয়েছে, তখন এই দোকান থেকেই আনা হ'ত। এই দোকানটিকে আমরা দোকানীর নামে "উত্তম-মুদীর দোকান" ব'লে জান্‌তুম। দোকানের চারিদিকে নানা ধামার মধ্যে, মাটির গামলায় আর হাঁড়িতে চা'ল, দা'ল প্রভৃতি জিনিস রেখে, সামনে তেলের আর ঘিয়ের হাঁড়ি নিয়ে, বাঁশের উঁচু মাচার উপরে পসার সাজিয়ে' দোকানী ব'সে জিনিস বিক্রি ক'র্‌ত। খ'দ্দেরের বাটিতে বা অন্য পাত্রে একটি ছোট ছেঁদাওয়ালা কাঠের খুরির মতন পাত্রের মধ্য দিয়ে বাঁশের হাতাওয়লা না'রকেল মালায় ক'রে হাঁড়ি থেকে তেল নিয়ে



ঢাল্‌ত—ঐ কাঠের ছেঁদা-খুরিটি ফুন্দিলের কাজ ক'র্‌ত, তেল চারি-দিকে ছড়িয়ে' প'ড়্‌ত না। মুদীর সামনেই একটা মাটির গামলায় এক গামলা কড়ি থাক্‌ত, আর সেই কড়ির গামলার উপর একটি কাঠের বারকোশ। সেই বারকোশটি ছিল তখনকার দিনের দোকানের counter ; তার উপর জিনিস-পত্র রাখা হ'ত—খ'দ্দেরের বাটি, ঘটি, বোতল আর ওজন-করা জিনিসের ঠোঙা। কড়ির পাট আজকাল উঠে গিয়েছে। আমি যখন অতি শিশু, তখনও দোকানে কড়ি চ'ল্‌ত। আমার যত দূর মনে পড়ে, এক পয়সায় আশিটি কড়ি ছিল, আর পাঁচ গণ্ডা বা দশ গণ্ডা কড়ি নিয়ে অর্থাৎ কুড়ি বা চল্লিশটি কড়ি নিয়ে লোকে আধ পয়সা বা সিকি পয়সার জিনিস কিন্‌ত। আমাদের সময় সিকি-পয়সা সিকি-পয়সা ক'রে, এক পয়সায় চার রকম জিনিস কেনা যেত'। কড়ির ব্যবহার চট্‌ ক'রে উঠে গেল, জিনিস-পত্র দুর্মূল্য হবার সঙ্গে-সঙ্গে। কিন্তু এখনও আমরা ব'লি, "তার অনেক টাকা-কড়ি আছে"। উত্তম-মুদীর দোকানে বারকোশ-কাউণ্টারের সামনে মাচার উপরে একটি ছোটো কাঠের চৌকির উপরে দোকানদার ব'স্‌ত। তার পাশে, মাথায় ছেঁদাওয়ালা একটা বাক্স থাক্‌ত, তার ভিতর টাকা-পয়সা ফেল্‌ত। দূরের গাম্‌লা বা ধামা থেকে কোনো জিনিস নিতে হ'লে, খুব লম্বা, বাঁশের হাতলে বড়ো মালা লাগানো থাক্‌ত, তাই দিয়ে জিনিস তুলে নিত'। একটা জিনিস আমার বেশ লাগ্‌ত, উপরের চালের বাঁশ থেকে একটা মোটা শক্ত দোড়ি মুদীর মাথার কাছে ঝুল্‌ত, তার তলায় কতকগুলো ন্যাকড়া দিয়ে মুঠো ক'রে বেশ একটা ধর্‌বার জায়গা, যাতে হাত পিছ্‌লে না যায়। উঠে দাঁড়াতে হ'লে মুদী ঐ দোড়ি ধ'রে উঠ্‌ত, আর দূরের জিনিস নিতে হ'লে দোড়ি ধ'রে ঝুঁকে' নিত'। এখন শহরে এ রকম দোকান উঠে যাচ্ছে। সুকিয়াস্‌ ষ্ট্রীটের এই অঞ্চলটায় এখন পশ্চিমে' পুরানো-লোহাওয়ালাদের গুদাম আর

গদি হ’য়েছে। আর তাদের সব দো-তলা মাটকোঠা উঠেছে। অন্য প্রদেশের লোক এসে পাড়ার চেহারা একেবারে ব’দ্‌লে দিয়েছে।

উত্তম-মুদীর দোকানের প্রায় সামনে, রাস্তার ওধারে একটি মুড়ি-মুড়কির দোকান ছিল। দোকানটি চালাত’ একটি দাড়িওয়ালা বুড়ো বামুন, অতি রোগা হাড়-বা’র-করা চেহারা। একটি আধা-বয়সী স্ত্রীলোকও এই বামুনের সঙ্গে দোকানের মালিক ছিল। এখানে মুড়ি, মুড়কি, খই, চিঁড়ে, গুড়, বাতাসা, ছাতু এই সব তখনকার দিনের সাধারণ জলখাবার বিক্রি হ’ত। আর বিক্রি হ’ত, নানান রকমের তেলে-ভাজা খাবার—সকালে বিকালে দা’ল-বাটার ফুলুরি, বেগুনি, পেঁয়াজি, কচুরি, সিঙাড়া প্রভৃতি, আর গুড়ে পাকানো কট্‌কটে নাড়ু, চালের গুঁড়ো তিল আর গুড়ের তৈরী আনন্দনাড়ু, যা গৃহস্থ-বাড়িতে পৈতে, ভাত প্রভৃতি উৎসব-অনুষ্ঠানে তৈরী হ’ত, আর কুঁচো গজা—গুড়ের রসে ফেলা তেলে ভাজা পাতলা-পাতলা গজা। আর শীতকালে, ‘মুড়ির চাক,’ ‘চিঁড়ের চাক’ আর ‘ছোলার চাক’—মুড়ি, চিঁড়ে-ভাজা আর ছোলা-ভাজা গুড়ে পাক ক’রে, হাতের চাপে গোল-গোল চাক্‌তি করা। ভালো খাবারের দোকান পাড়ায় ছিল না, একটু দূরে ছিল, সেইজন্য এই-সব খাবার-ই আমাদের কাছে বড়ো লোভনীয় ছিল। দোকানের মালিক বামুন ঠাকুর মিষ্টান্ন তৈরী ক’র্‌ছে, মালপো ভাজ্‌ছে খই আর গুড় দিয়ে মুড়কি তৈরী ক’র্‌ছে, আর স্ত্রীলোকটি বালির খোলায় মুড়ি ভাজ্‌ছে,—পাড়ায় যখন ঘুরে বেড়াবার শক্তি হ’ল, তখন লোভী চোখে কত দিন দাঁড়িয়ে এই-সব ব্যাপার দেখেছি। এখনকার দিনের শহরের ছেলেরা যারা চকোলেট, টফি আর পেস্ট্রির মর্ম বুঝেছে, তারা কুঁচো গজা আর তিলকুটোর স্বাদ বুঝ্‌বে না। তখন ঐ মুড়ি-মুড়কির দোকানে কাঁদি-শুদ্ধ কলা বিক্রির জন্য ঝুল্‌ত—এক পয়সায় ছ’টা, একটু বড়ো হ’লে চারটে ক’রে

চাঁপা কলা পাওয়া যেত'; ভালো চাটিম মর্তমান কলা পয়সায় দু'টো বা একটা ছিল—পরে দু'পয়সায় একটাও হয়।

আমাদের ছেলেবেলায় স্বয়ংগচ্ছ যান অর্থাৎ মোটর কার, ইলেক্‌ট্রিক ট্রাম, বাস্‌, এ-সব হয়নি। একটু সংগতিপন্ন ব্যক্তির বাড়িতেই গাড়ি আর ঘোড়া থাক্‌ত। এই গাড়ি আর ঘোড়া আমাদের শিশুজীবনের অভিজ্ঞতার আর কল্পনার অনেকখানি জুড়ে' থাক্‌ত। আমার মামার বাড়িতে ঘোড়ার গাড়ি ছিল। পাড়ার ধনী পরিবার লাহাদের বাড়িতে বড়ো-বড়ো ঘোড়া আর গাড়িও ছিল। আজকালকার ছেলেরা এই ঘোড়ার প্রতি আমাদের শিশুমনের আকর্ষণ বুঝ্‌তে পার্‌বে না। শহরের ছেলেদের মধ্যে ঘোড়া নিয়ে মাতামাতি আজকাল আর দেখা যায় না। ছেলেবেলায় আমরা প্রায়ই "ঘোড়া ঘোড়া" খেল্‌তুম। এক জন হ'ত ঘোড়া, তার মুখে দোড়ির লাগাম লাগিয়ে' পিছনে-পিছনে ছুটে আর এক জন সেই ঘোড়া চালাত'। নিজেরাও ঘোড়া সেজে, ঘোড়ার অনুকরণে কত রকম দৌড়-ঝাঁপ আমরা ক'র্‌তুম। আমাদের বাড়ির কাছে কিছু দিনের জন্য এক ভাড়াটে'-গাড়ির আড্ডা বসেছিল। লাহা বাবুদের মাঠে এক বিরাট্‌ মাটকোঠা উঠ্‌ল, তার নিচে গোটা কুড়ি-পঁচিশ ঘোড়ার আস্তাবল, আট-দশখানা সেকেণ্ড ক্লাস গাড়ি, তার বেহারী সহিস আর গাড়োয়ান। ঘোড়ার পাশেই খাটিয়া পেতে তারা শুত'। মাট-কোঠার উপরের তলায় এই ঘোড়া আর গাড়ির মালিক একজন খুব জবরদস্ত হিন্দুস্থানী বিধবা মহিলা থাক্‌ত। ঘোড়া আজকাল ছেলেরা তাদের কল্পনা থেকে অনেকটা হারিয়ে' ফেলেছে—এখন তারা রোল্‌স্‌-রয়েস নিয়ে রোমান্স করে। কে এক জন বলেছিলেন, গোলা-বারুদ কামান এসে সাবেক কালের chivalry—"দড়বড়ি ঘোড়া চড়ি" নারীর রক্ষক বীর যোদ্ধাদের পাট—তুলে' দিয়েছে।

আমার মনে হয়, আজকাল যন্ত্রচালিত গাড়ি এসে ঘোড়ার অন্ন যেমন মেরে দিয়েছে, তেমনি আমাদের জীবনে প্রাচীন কাল থেকে যে রোমান্সের ধারা চ'লে এসেছে তাকেও বাতিল ক'রে দিয়েছে। Other times, other manners—যা অবশ্যম্ভাবী, যা ভবিতব্য, তা হবেই, কিছু-ই চিরস্থায়ী থাকে না। কিন্তু ছেলেবেলার আকর্ষণ, বিদেশী বা ভারতীয় Knights in armour, on horseback, কিংবা মহাভারতের বা ইলিয়াদের দু'চাকার ঘোড়ায়-টানা রথে অর্জুন আর আখিল্লেউস্—এদের উজ্জ্বল স্মৃতি ঘোড়া, আমাদের দৈনন্দিন জীবন থেকে চ'লে যাওয়ায়, আমাদের শিশু বা কিশোর-মনকে আর আগেকার মতন আকুল ক'রে তুল্‌বে না॥

বঙ্গাব্দ ১৩৫৮

# হেড-পণ্ডিত মশায়

আমরা ইস্কুলে হেড-পণ্ডিত মশায়ের পূরো নামটা ভালো ক'রে জান্‌তুম না। প্রসন্নকুমার বিদ্যারত্ন বোধ হয় তাঁর নাম ছিল, কিন্তু আমরা সকলে "হেড-পণ্ডিত মশায়" ব'লে উল্লেখ ক'র্‌তুম, আর তাঁর পিছনে ছাত্রেরা সকলেই তাঁকে "পাগলা পণ্ডিত মশায়" ব'লে অভিহিত ক'র্‌ত। আমাদের ইস্কুলে আটটি শ্রেণীতে আটজন শিক্ষক ছিলেন, তাঁরা ইংরিজি পড়াতেন, আর এঁদের নাম ধ'রেই ক্লাসগুলির নামকরণ করা হ'ত। যেমন, অমুক বাবুর ক্লাস, অর্থাৎ যে ক্লাসে তিনি ইংরিজি পড়াতেন। তখন ক্লাসের সংখ্যাকরণ অন্যভাবে হ'ত —এ আমি পঞ্চাশ-পঞ্চান্ন বছর পূর্বেকার কথা ব'ল্‌ছি। ইস্কুলের সবচেয়ে নিচু শ্রেণীর সংখ্যা ছিল আট। আর যে শ্রেণীতে উঠে তখনকার দিনে এন্‌ট্রান্স পরীক্ষা ( ম্যাট্রিকুলেশান ) দিতে হ'ত, সে শ্রেণী ছিল ফার্স্ট ক্লাস বা প্রথম শ্রেণী। উপরের কয়টি ক্লাসে গণিত, ইতিহাস আর ভূগোল পড়াবার জন্য দু'জন শিক্ষক ছিলেন; আর দু'জন পণ্ডিতমশায় ছিলেন—একজন হেড-পণ্ডিত মশাই, যাঁকে আমরা "পাগলা পণ্ডিত মশায়" ব'ল্‌তুম, তিনি উপরের চার শ্রেণীতে ( ফোর্থ ক্লাস থেকে ফার্স্ট ক্লাস পর্য্যন্ত ) আমাদের সংস্কৃত পড়াতেন, আর নিচের চার ক্লাসের জন্য বাঙলা পড়াতেন রাম পণ্ডিত মশায়। তখনকার দিনে একখানি বাঙলা গদ্য-পদ্য সংগ্রহ ছাড়া আর কোনও বাঙলা বই পড়ানো হ'ত না। বাঙলার ক্লাসটা নিতান্তই ফাঁকির ক্লাস ছিল। রাম পণ্ডিত মশায় হয়-তো আমাদের কিছু ডিক্‌টেশ্যন্ দিতেন, নয়-তো পাঠ্য পুস্তক ধ'রে দুই-একটি শক্ত কথার মানে ব'লে দিতেন। ব্যস, এইতেই কাজ হ'য়ে যেত। বাঙলা ব্যাকরণের পাট আমাদের এই হাই-স্কুলে ছিল না। তবে যে-সব

ছেলে মিড্‌ল্‌-ইংলিশ ইস্কুলের পড়া সমাধা ক'রে উপরের ক্লাসে যোগ দিতে আস্‌ত, তাদের রীতি-মতো বাঙলা মায় ব্যাকরণ পর্য্যন্ত শিখ্‌তে হ'ত। সেকালে যখন এ-রকম বাঙলা ইস্কুল থেকে পাস-করা ছেলে আমাদের ইস্কুলে ফোর্থ ক্লাসেভর্‌তি হ'ত—তখন দেখ্‌তুম, তারা ইংরিজি ছাড়া আর সব বিষয়ে আমাদে: থেকে ঢের এগিয়ে আছে। বাঙলা ভাষায় আগত সমস্ত সংস্কৃত শব্দের ব্যুৎপত্তি তারা জান্‌ত। সন্ধি, ণত্ব-বিধান, ষত্ব-বিধান, কৃৎ-প্রত্যয়, তদ্ধিত-প্রত্যয়—তারা সব-ই জান্‌ত। এ-সব বিষয়ে আমরা ছিলুম একেবারে নিরেট। যাই হ'ক, ইংরিজি ইস্কুলে ইংরিজির উপর জোর দেওয়া হ'ত। আমরা ইংরিজি প'ড়্‌তে-প'ড়্‌তে যতটুকু শিখে নিতুম, বাঙলার পক্ষে তা'ই যথেষ্ট হয়েছিল। তাই সম্বল ক'রে ভবিষ্যৎ জীবনে আমরা বাঙলা লিখেছি, আর তাতে আমাদের কোন অসুবিধে হয়নি।

রাম পণ্ডিত মশায় অনেক দিন, বিশেষতঃ গ্রীষ্মের দিন ঘুমিয়েই কাটাতেন। দুই-একটি উৎসাহী ছেলে তাঁকে ঘুম পাড়াবার জন্য পয়সা খরচ ক'রে বরফ কিনে এনে বরফ-জল ক'রে খাওয়াত'। খাতা দিয়ে বাতাস ক'র্‌ত। পণ্ডিত মশায় দশ-পনেরো মিনিট দিব্যি নাক ডাকিয়ে ঘুমোতেন। আমাদের উপর হুকুম ছিল, আমরা যেন বেশি চেঁচামেচি না করি; আর দুটি ছেলেকে পাহারার কাজে লাগিয়ে' দেওয়া হ'ত—হেড-মাষ্টার মশায় অথবা সুপারিণ্টেণ্ডেণ্ট মশায় ক্লাসের দিকে আস্‌ছেন যদি দেখা যেত, তখন-ই তাঁকে জাগিয়ে' দিতে হ'ত। পণ্ডিত মশায় সকলের উপর খুশী ছিলেন, আর তাঁর ঘণ্টাটাকে ছুটির ঘণ্টা ব'লে আমরা মনে ক'র্‌তুম। এই-ভাবেই আমাদের মাতৃভাষা শিক্ষা করা হ'ত।

কিন্তু যখন আমরা চতুর্থ শ্রেণীতে উঠ্‌লুম, তখন সংস্কৃত আরম্ভ ক'র্‌তে হ'ল হেড-পণ্ডিত মশায়ের কাছে। এখানকার ব্যবস্থা উল্টো। নিচের ক্লাসটিতে রাম পণ্ডিত মশায় ছিলেন অত্যন্ত মোলায়েম—

টাক-মাথা গৌর-বর্ণ পুরুষ, সদাই মুখে হাসি লেগে আছে, ছেলেদের সঙ্গে বেশ আত্মীয়তা ক'রে কথা ব'ল্‌তেন। আর হেড-পণ্ডিত মশায় তার একেবারে উল্টো। একটু ময়লা রঙের দীর্ঘকায় পুরুষ, রাম পণ্ডিত মশায়ের মতো তাঁর গায়ে কখনো কামিজ বা পিরহান দেখি নি, ধুতি প'রে আর চাদর গায়ে দিয়ে বিদ্যাসাগরী চটি পায়ে তিনি ইস্কুলে আস্‌তেন। একটি শামুকে ক'রে নস্যি নিয়ে আস্‌তেন, সেটি ট্যাঁকে গুঁজে রাখ্‌তেন, আর মাঝে-মাঝে নস্য নিতেন। মাথায় ঝাঁকড়া-ঝাঁকড়া চুল, বোধ-হয় মাথার সঙ্গে কোনোদিন চিরুনির সংস্পর্শ হয় নি—আর তার-ই মধ্যে একটি ছোটো টিকিও ছিল। সপ্তাহে বোধ-হয় একবার ক'রে কামাতেন, আর সেই জন্যে মুখে খোঁচা-খোঁচা গোঁফ-দাড়িও থাকৃত। তাঁকে হাস্‌তে কখনও দেখা যেত' না। ইস্কুলের মধ্যে পণ্ডিত মশায়দের নিয়ে বেলেল্লাগিরি করা সাধারণ ছিল। নানাভাবে পণ্ডিত মশায়দের বৈষয়িক অজ্ঞতার সুযোগ নিয়ে, তাঁদের প্রতি ছেলেরা অশোভন ব্যবহার ক'র্‌ত। পণ্ডিত মশায়রা সে বিষয়ে সাধারণতঃ উদাসীন থাক্‌তেন, কোনও কিছু গায়ে মাখ্‌তেন না। ছাত্রদের রসিকতা তাঁদের কাছে পৌঁছত-ই না। আর পৌঁছলেও সে-সব জিনিস তাঁরা উপেক্ষা ক'র্‌তে অভ্যস্ত ছিলেন। আমরা এই পণ্ডিত মশায়দের সম্বন্ধে নানারকম গল্প শুন্‌তুম। আমরা নিজেদের মধ্যে তাঁদের অবলম্বন ক'রে ঠাট্টাও ক'র্‌তুম, তাঁদের ভয়ও ক'র্‌তুম।

আমাদের হেড-পণ্ডিত মশায় ভালো সংস্কৃত জান্‌তেন ব'লে, হেড-মাষ্টার মশায়ও তাঁকে খুব শ্রদ্ধা ক'র্‌তেন। তিনি গম্ভীর-প্রকৃতির হ'লেও, প্রাণমন দিয়ে ছেলেদের পড়াতেন। ছেলেরা যাতে দেবভাষা আয়ত্ত ক'র্‌তে পারে, সেজন্য তিনি সম্পূর্ণ-ভাবে পড়ানোর কাজে নিজেকে ডুবিয়ে দিতেন। ক্লাসে সুবিধে পেলেই ছেলেরা তাঁকে বিব্রত করার চেষ্টা ক'র্‌ত, তিনি সেইজন্যে একটু-আধটু মা'র-ধ'র-ও ক'র্‌তেন। তবে সুপারিণ্টেণ্ডেণ্ট মশায়ের শাস্তি-মূলক

বেতের বা তাঁর বিখ্যাত গাঁট্টার মতন পণ্ডিত মশায়ের কান ধ'রে টানা বা চুলের মুটি ধ'রে ঝাঁকানো ভীতিপ্রদ ছিল না। পণ্ডিত মশায় সংস্কৃত পাঠ্যপুস্তক নিয়ে ব্যাখ্যা ক'রে পড়িয়ে' যেতেন। তখন খুঁটিনাটি ব্যাকরণ আলোচনা, আর সময়ে-সময়ে সাহিত্যের রসবিশ্লেষণ, সব-ই ক'র্‌তেন। এই পড়ানো'তে আমরা হ'তুম নির্বাক্‌ শ্রোতা, এবং তিনি একাই ক্লাস মাত ক'রে রাখ্‌তেন। এখন যেমন পড়ানোর কাজে ছেলেদেরও সক্রিয় অংশ গ্রহণ করানোর চেষ্টা করা হয়, তখন সেটা ছিল না।

"পাগলা পণ্ডিত" মশায়ের সম্বন্ধে আমাদের ধারণা জন্মে' যায় যে, গরীব ছেলের প্রতি তিনি বিশেষ সদয় ছিলেন। খোশ-পোশাকী বড়ো লোকের ছেলেদের তিনি পছন্দ ক'র্‌তেন না। অত্যন্ত গরীবানা চালে যে-সব ছেলে তাঁর সামনে উপস্থিত হ'ত, যেমন খালি পা, তালি-দেওয়া জামা, ময়লা কাপড়, রুক্ষ চুল, তাদের প্রতি তাঁর স্নেহ ও সহানুভূতি নানাভাবে নাকি দেখা দিত। আমাদের মধ্যে একটা বিশ্বাস দাঁড়িয়ে' গিয়েছিল যে, যখন মৌখিক পরীক্ষা নেওয়া হ'ত ( দ্বিতীয় শ্রেণী পর্য্যন্ত মৌখিক-ই হ'ত ), তখন যে-সব ছেলে এ-রকম গরীবানা চালে যেত', তারা তাঁর কাছ থেকে একটু বেশী নম্বর পেত'। সেই জন্য হেড-পণ্ডিতের কাছে সংস্কৃত পরীক্ষা দেবার দিন বড়ো-লোকের ছেলেরাও ময়লা কাপড় প'রে দারিদ্র্যের তক্‌মা এঁটে আস্‌ত।

পণ্ডিত মশায় আমাদের সংস্কৃত অনুবাদের ক্লাসও নিতেন, আর ব্যাকরণ সম্বন্ধে প্রশ্নও ক'র্‌তেন। তিনি কতকগুলি বাঙলা বাক্য ব'লে যেতেন, আমরা সেগুলোর সংস্কৃত ক'রে নিয়ে তাঁকে দেখাতুম। অনুবাদের জন্য তিনি এই রকম উপদেশ-মূলক বাক্য বেশি দিতেন— "দুরাত্মার মরণই মঙ্গল। যাহারা যথাকালে বিদ্যাভ্যাস না করে, তাহারা উত্তরকালে দুঃখসাগরে নিমগ্ন হয়। সর্বদা গুরুর প্রতি ভক্তি-পরায়ণ হইবে। কদাচ নিজের কর্তব্যে অবহেলা করিবে না।

ছাত্রদিগের পক্ষে বিদ্যাভ্যাসই একমাত্র তপস্যা—" ইত্যাদি। বলা বাহুল্য, এই-রকম বাক্যের সংস্কৃত অনুবাদ ক'রতে বেগ পেতে হ'ত না। আর তাতে ক'রে তিনি আমাদের উপর প্রসন্ন-ই ছিলেন। তবে তাঁকে মাঝে-মাঝে রাগাবার জন্য আমরা খুব মোটা-রকম ইচ্ছাকৃত ভুল-ও ক'র্‌তুম।

ক্লাসে নরেন মুখুজ্যে ব'লে একটি ছেলে ছিল। বাস্তবিক-ই গরীব ঘরের ছেলে। পড়া-শুনোতেও ভালো ছিল, আর তার মাথায় একটি ছোটো টিকিও ছিল ( আমাদের সময়ে বামুনের ছেলেরা প্রায় সকলেই নিয়মিত সন্ধ্যাহ্নিক ক'র্‌ত। এ বিষয়ে প্রায় ব্যত্যয় হ'ত না। আজকাল অবশ্য এ ব্যবস্থা উঠে গিয়েছে)। নরেনকে পণ্ডিত মশায় স্নেহ ক'র্‌তেন, সে লেখাপড়ায় তো ভালো ছিলই, আর তার টিকি থেকে তার ধর্মভাবও সূচিত হ'ত। সেই নরেন একদিন "বৃক্ষ হইতে" পদের সংস্কৃত অনুবাদ করে "গাছাৎ" রূপে। এটা পণ্ডিত মশায়কে চটাবার জন্যেই ক'রেছিল। পণ্ডিত মশায় তার খাতায় "গাছাৎ" কথাটা পেয়ে, যে-ভাবে কাতর চোখে তার দিকে তাকালেন, তা'তে মনে হ'ল, তিনি তাঁর প্রিয় ছাত্রের ব্যবহারে দুঃখিত হয়েছেন। তখন পণ্ডিত মশায়ের কাছে গিয়ে জোড় হাত ক'রে নরেন ব'ল্‌লে, "পণ্ডিত মশায়, আমাকে ক্ষমা ক'র্‌বেন, এমন ভুল আর কোনদিন হবে না।" তা'তেও তাঁর রাগ পড়ে নি ; দু'-তিন দিন তিনি নরেনের সঙ্গে কোন কথা-ই বলেন নি। আমরাও এ ব্যাপারে যেন পণ্ডিত মশায়ের কাছে লজ্জিত বোধ ক'রেছিলুম। ব্যাপারটি ছোটো, কিন্তু এ-থেকে বুঝ্‌তে পারা যায় যে, আমরা পণ্ডিত মশায়কে "পাগলা পণ্ডিত" ব'ল্‌লেও, আমাদের উভয় পক্ষের মধ্যে একটি গভীর স্নেহের ও ভক্তির যোগ ছিল।

পণ্ডিত মশায় অনেক সময় শাস্তি দেবার জন্যে ছেলেদের মাথার চুল ধ'রে টেনে ঝাঁকানি দিতেন। তাঁর এই দৌর্বল্য দেখে, একটি

ছেলে একদিন আভাঙ্‌ ক'রে মাথায় সরষের-তেল মেখে আসে আর পণ্ডিত মশায়কে ইচ্ছে ক'রে কোনও কারণে চটিয়ে' দেয়। পণ্ডিত মশায় বিচার না ক'রে তার মাথার চুলগুলো ধ'রে বেশ ক'রে যেমনি ঝাঁকানি দিয়েছেন, অমনি তাঁর আঙুলের মধ্যে দিয়ে সরষের-তেল গড়িয়ে' প'ড়্‌তে লাগ্‌ল। এই ব্যাপার এত-ই অনপেক্ষিত আর অতর্কিত যে, তিনি ঘৃণায় তেল-জব্‌জবে হাতখানি তুলে ধ'রে কিংকর্তব্যবিমূঢ় হয়ে দাঁড়িয়ে' রইলেন। আমরাও তৈরী ছিলুম। সঙ্গে-সঙ্গে কেউ রুমাল নিয়ে, কেউ গায়ের চাদর নিয়ে ( তখন ছেলেদের কেউ-কেউ শার্ট বা কোটের উপর চাদর প'র্‌ত), কেউ খাতা থেকে দু'-খানা পাতা ছিঁড়ে নিয়ে, পণ্ডিত মশায় যাতে হাত মুছ্‌তে পারেন সেই আগ্রহে, তাঁর চারদিকে ঘিরে দাঁড়ালুম। কা'র সেবা তিনি নেবেন, তা চারদিকে তাকিয়ে' তিনি ঠিক ক'র্‌ছেন, এমন সময় তাঁর নজরে প'ড়্‌ল একটি ছেলে, রুখুরুখু চুল। তিনি সেই দিকে গিয়ে তাঁর হাত দিয়ে তার মাথার চুল ধ'রে খুব ঝাঁকানি দিলেন—তেলা হাতের তেল রুখু মাথায় গেল, আর তাঁর হাত হ'ল কতকটা পরিষ্কার। তারপর বাইরে গিয়ে হাত ধুয়ে, চাদরের সঙ্গে তিনি গামছা নিয়ে আস্‌তেন, সেই গামছায় হাত মুছ্‌তে-মুছ্‌তে তিনি ফিরে এলেন। এর পর তিনি কারোর মাথার চুল ধ'রে টান্‌তে গেলে আগে ভালো ক'রে reconnoitre বা পর্য্যবেক্ষণ ক'রে নিতেন, তার মাথায় স্নেহদ্রব্য কতটা আছে।

পণ্ডিত মশায়ের মধ্যে একটা জিনিস আমরা লক্ষ্য ক'রেছিলুম যে, যদিও তিনি খুব গম্ভীর ছিলেন এবং বেশি কথা ব'ল্‌তেন না, তা-হ'লেও কিন্তু তিনি ছাত্রদের প্রাণের ভিতর থেকে ভালো-বাস্‌তেন। মনে আছে, একদিন সরস্বতী পূজোর সময়ে আমরা তাঁকে একটু বিপন্ন করবার কুমতলব নিয়েই ব'ল্‌লুম, "পণ্ডিত মশায়, এবার সরস্বতী পূজোয় আপনার বাড়িতে আমরা অঞ্জলি দিয়ে আস্‌বো, আর

